ওপর কাজের ভার পড়েছে তারা দ্রুত যাত্রা করে হলদি ঘাটের কাছে নদী অতিক্রম করবে। যখন গোলাবর্ষণের জন্য কামান ইত্যাদি বসানোর কাজ শেষ হবে তখন তারা শত্রুর ওপর ঝাঁপিয়ে পড়ার জন্য প্রস্তুত হয়ে থাকবে। এইভাবে শত্রুদের নানা দিক দিয়ে আক্রমণ করতে হবে।

সুলতান জুনিদ ও কাজি জ্বিয়া আমাকে জানায় যে আট ক্রোশ উজানে নদী পারের একটা ভাল জায়গা আছে। একজন মাঝি এবং সুলতান জুনিদ, মহম্মদ খাঁ ও কাজি জিয়ার লোকজনকে সঙ্গে নিয়ে জারদরুকে সেই পার হওয়ার জায়গাটিরে সন্ধান করতে এবং সম্ভব হলে সেইখানে নদী পার হয়ে যেতে আদেশ দিই। আমার লোকেরা সংবাদ পায় যে বাঙ্গালীরা হলদির ঘাট পাহারা দেওয়ার জন্য একদল লোক নিযুক্ত করার মতলব করছে। ইস্‌কান্দারপুরের শিকদার ও মামুদ খাঁয়ের কাছ থেকে খবর এলো যে তারা হলদিঘাটের কাছে প্রায় পঞ্চাশটি নৌকা সংগ্রহ করে মাঝি মাল্লাও ভাড়া করেছে। কিন্তু বাঙ্গালীরা এইদিকে আসছে শুনে আতঙ্কগ্রস্থ হয়ে পড়েছে। সরযু নদী পার হওয়ার একটা পথ পাওয়ার সম্ভাবনা আছে মনে করে যারা নদী পার হওয়ার জায়গা ঠিক করতে গিয়েছে তাদের ফিরে আসা পর্য্যন্ত অপেক্ষা না করেই আমি শনিবারে আমিরদের আবার আলোচনা সভায় ডাকি। তাদের বলি ইসকান্দারপুর চতুর্ম্মুখ থেকে অযোধ্যা এবং বারহাজ ( গোরখপুর জেলার একটি সহর ) পর্য্যন্ত সমস্ত নদীতে হেঁটে পার হওয়ার অসংখ্য জায়গা আছে। আমার মতলব এই রকম— সেনা বাহিনীকে ছয় ভাগে ভাগ করে ফেলতে হবে। প্রধান সেনা বাহিনীকে হলদি ঘাটে নদী পেরিয়ে শত্রুপক্ষের দিকে এগিয়ে গিয়ে তাদের প্রতিরোধ পরিখা থেকে বের করে এনে যতক্ষণ না ওস্তাদ আলি কুলি ও মুস্তাফা নদী পার হয়ে এসে কামান প্রভৃতি আগ্নেয়াস্ত্র সাজিয়ে গোলাবর্ষণ সুরু করতে পারে ততক্ষণ তাদের সঙ্গে লড়াই চালিয়ে যেতে হবে। আমি স্বয়ং নদী পার হয়ে ওস্তাদ আলি কুলিকে সাহায্য করার জন্য একদল সৈন্য নিয়ে সতর্ক হয়ে আক্রমণের জন্য অপেক্ষা করবো। সৈন্য বাহিনীর প্রধান দল পথ করে নিয়ে শত্রুর কাছাকাছি পৌছিলে আমার দিক থেকে আক্রমণ সুরু করবো। মহম্মদ জেমান মির্জ্জা এবং অন্যান্য যাদের বেহারের দিকে গঙ্গার তীর থেকে কাজ করতে বলা হয়েছে তারা মুস্তাফাকে সাহায্য করার জন্য যুদ্ধে নেমে পড়বে।

এই রকম বন্দোবস্ত ঠিক করে গঙ্গার উত্তরের সেনাবাহিনীকে চার ভাগে ভাগ করা হলো। আসকারির অধীনের সৈন্যদের নিয়ে গঠিত হলো প্রথম দল।

অধিনায়ক স্বয়ং আসকারি। দ্বিতীয় দলের অধিনায়ক হলো সুলতান জালাল-উদ্দিন সারকি। তৃতীয় দল গঠিত হলো কাসিম্ হোসেন সুলতান, বিয়াকুব সুলতান, ইৎমিস্ সুলতান, মামুদ খাঁ লোহানি গাজিপুরি, কুকি বাবা বাস্কে, তুনমিস উজবেক, কুবরণ চিরখি, হুসেন খাঁ এবং উজবেক সুলতানদের নিয়ে। তাদের সঙ্গে থাকবে দরিয়া খণিয়ারা (যারা নদীর তীর এবং নদীর স্রোতের ওপর লক্ষ্য রেখে নদী পার হওয়ার ব্যবস্থা করে)। চতুর্থ সৈন্য দলের পরিচালনার ভার দেওয়া হলো মুসা সুলতান ও সুলতান জুনিদ বিরলাসের ওপর। তাদের সঙ্গে ছিল জৌনপুরের কুড়ি হাজার সৈন্য। প্রতিটি বিভাগের সৈন্যদের যুদ্ধ সজ্জায় সজ্জিত করে অশ্বপৃষ্ঠে চড়িয়ে রবিবার সন্ধ্যাতেই যুদ্ধযাত্রায় রওনা করে দেওয়ার জন্য কয়েকজন দক্ষ কর্ম্মচারী নিযুক্ত করা হলো।

২২শে সাবান (২রা মে), রবিবার সেনাবাহিনী নদী পার হতে সুরু করে। আমি দিনের প্রথম প্রহরে (সকাল ছয়টা) নৌকায় নদী পার হই। জর্দরুই তার দলবল সহ দুপুরে ফিরে আসে। নদী পার হওয়ার উপযুক্ত স্থানের তারা সন্ধান পায়নি। তবে তারা নৌকার সন্ধান পেয়েছে এবং পথে সৈন্যদের নৌকাগুলির দিকে এগিয়ে আসতে দেখেছে।

২৪শে সাবান (৪ঠা মে) যেখানে নদী পার হই সেখান থেকে আমরা এক ক্রোশে পথ চলে নদীর সঙ্গম স্থলে যুদ্ধ ক্ষেত্রের কাছে এসে পৌঁছাই। আমি নিজে ওস্তাদ আলি কুলির কামান দাগার ব্যাপার উপভোগ করার জন্য এগিয়ে যাই। কামানের গোলা বর্ষণ করে সে আজ দুইটি শত্রুপক্ষের নৌকা ভেঙ্গে চূর্ণ করে ডুবিয়ে দেয়। মুস্তাফাও তার দিক থেকে একই ভাবে কাজ করতে থাকে। আমি যুদ্ধক্ষেত্রে বড় কামান নিয়ে আসার ব্যবস্থা করি। মোল্লা গোলামকে কামানটি ঠিক জায়গায় বসানোর কাজ পর্য্যবেক্ষণ করার জন্য নির্দেশ দিয়ে কয়েকজন ভাসাওয়াল (মাটি কাটার কুলির সর্দ্দার) এবং তাকে সাহায্য করার জন্য কয়েকজন সাহসী ব্যক্তিকে নিযুক্ত করে শিবিরের মুখোমুখি নদীর চরে চলে আসি। সেখানে মোদক খাই।

তখনও আমার মোদকের নেশা যায় নি। নৌকাটিকে শিবিরের কাছে আনিয়ে নৌকাতেই ঘুমিয়ে পড়ি। রাত্রে একটা অদ্ভুত ঘটনা ঘটে। রাতের তৃতীয় প্রহরে চীৎকার ও গোলমাল শোনা যায়। খানসামারা ও আরও অনেকে নৌকা থেকে কাঠ টেনে নিয়ে 'মার, মার' করে চীৎকার করতে থাকে। গোলমালের কারণ এই রকম শোনা যায়। আমি 'আসাইস্' নামে যে নৌকায়

ঘুমাচ্ছিলাম তার পাশাপাশি 'ফরমাইস' নামে নৌকায় একজন নৈশ প্রহরী ছিল। সে ঘুম থেকে জেগে চোখ মেলে দেখতে পায় যে একজন লোক 'আসাইসের' ওপর হাত রেখে নৌকায় ওঠার চেষ্টা করছে। সকলে তার ওপর ঝাঁপিয়ে পড়ে। লোকটি জলে ডুব দেয় আবার ভেসে ওঠে। রক্ষীর মাথার দিকে তাক করে একটা কিছু নিক্ষেপ করে। তাতে তার মাথাটা একটু জখম হয়। তারপর ডাঙ্গায় উঠে দৌড়ে পালায়। এর আগেও একবার যখন আমরা মুনির থেকে ফিরছিলাম সেই রাত্রে দুই জন রাত্রের প্রহরী কয়েকজন হিন্দুস্থানিকে নৌকার কাছে দেখতে পেয়ে তাদের তাড়া করে তাদের দুইখানি তরবারি ও একটি ছোড়া ছিনিয়ে নিয়ে আসে।—

( ফার্সিতে ) "বিশ্বের যত তরবারি আছে,
যতই খুসী ঘুরাও না,
বিশ্বপতির হুকুম ছাড়া
একটি শিরাও কাটবে না।"

পরদিন ( ৫ই মে ) বুধবার আমি 'গুঞ্জাইসে' চড়ি। যেখান থেকে কামানের গুলিবর্ষণ চলছে সেইখানে উপস্থিত হয়ে আমি প্রত্যেকের জন্য নির্দ্দিষ্ট কাজ ঠিক করে দিই। আউখান বরদিমোগেলের অধীনে এক হাজার সৈন্যকে নদীর দুই তিন ক্রোশ উজানে নদী পার হওয়ার জন্য বিশেষ চেষ্টা করতে নির্দ্দেশ দিই। তারা এগিয়ে যাওয়ার সময় দেখতে পায় যে আসকারির শিবিরের কাছে বিশ ত্রিশ খানি বাঙ্গালীর নৌকা নদী পার হয়ে এসেছে। আমাদের কোনও এক সৈন্য দলের ওপর অতর্কিতে আক্রমণ করার জন্য একদল সৈন্যও তীরে নেমেছে। আমার লোকেরা ঘোড়া দ্রুত চালিয়ে তাদের ওপর ঝাঁপিয়ে পড়ে। তাদের মধ্যে বিশৃঙ্খলার সৃষ্টি হয়। তাদের কতক পালিয়ে যায়। কতককে বন্দী করে তাদের শির কেটে ফেলা হয়। অনেকে আহত হয়। তাদের সাত আটটি নৌকা আটক করা হয়। সেইদিনই বাঙ্গালীরা মহম্মদ জেমান মির্জ্জার শিবিরের কাছে ( গোগরা ও গঙ্গানদীর সঙ্গম স্থলের কিছু নীচে—গঙ্গানদীতে ) নেমে তার ওপর আক্রমণ সুরু করে। সে দৃঢ়তার সঙ্গে তাদের সম্মুখীন হয়ে তাদের পালিয়ে যেতে বাধ্য করে এবং তাদের পিছু ধাওয়া করে। তিনটি নৌকা বোঝাই লোককে নদীতে ডুবিয়ে দেওয়া হয়। একটি নৌকা আমার কাছে আনা হয়।

এই ব্যাপারে বাবা চিরে বিশেষ সাহস দেখিয়ে প্রসিদ্ধি লাভ করে। আমি

ইয়াক খাজা, ইউনুস আলি, আউথান বর্দি এবং যে দল নদী পার হওয়ার জন্য পূর্বেই নিযুক্ত হয়েছিল তাদের যে সাত আটখানি নৌকা আউথান বর্দি ও তার লোকরা আটক করেছে তাতে চড়ে কিছু উজানে গিয়ে রাতের অন্ধকার থাকতে থাকতে নদী পার হতে আদেশ দিই।

এই দিনই আসকারির কাছ থেকে একজন সংবাদ বাহক আসে। সে জানায় যে তার সেনাবাহিনীর সকলেই নদী পার হয়ে এসেছে। পরদিন বৃহস্পতিবার সকালে তারা শত্রুপক্ষকে আক্রমণ করার জন্য প্রস্তুত হবে। আমি তৎক্ষণাৎ আদেশ জারি করি যে আমাদের অবশিষ্ট সমস্ত সৈন্য যারা নদী পার হতে পেরেছে তারা আসকারির সঙ্গে সহযোগিতা করে যেন এক সাথে শত্রুপক্ষের ওপর আক্রমণ চালায়।

মধ্যাহ্ন নমাজের সময় ওস্তাদ আলির কাছ থেকে একজন লোক এসে জানায় যে কামান দাগার প্রস্তুতির কাজ শেষ হয়েছে। সে এখন আমার উপদেশের জন্য অপেক্ষা করছে। আমি তাকে গোলা ছোড়ার জন্য আদেশ দিই এবং আমার পৌঁছানোর আগেই আর একটি কামানে গোলা বোঝাই করে রাখার জন্য নির্দেশ দিই।

বৈকালিন নমাজের সময় বঙ্গদেশের একটি ছোট নৌকায় চড়ে যেখানে কামান সাজানো আছে সেইখানে যাই। ওস্তাদ একবার খুব বড় গোলা এবং তারপর কয়েকবার ফিরিঙ্গি গোলা দাগে। বাঙ্গালীরা গোলন্দাজি কৌশলে নিপুণ বলে খ্যাত। এইবার তাদের নিপুণতা দেখবার সুযোগ পেলাম। তারা কোনও বিশেষ লক্ষ্যের দিকে গুলি ছোড়ে না। এলো মেলো ভাবে গুলি ছুড়তে থাকে। বৈকালিক নমাজের পর আমি কতকগুলি নৌকাকে সারু (সরযু) নদীর উজানে শত্রুপক্ষের সম্মুখ দিকে নৌকা বেয়ে নিয়ে যেতে আদেশ দিই। যাদের নৌকা চালানোর জন্য আদেশ দেওয়া হলো তারা নির্দ্বিধায় অরক্ষিত অবস্থাতেই কুড়িটি নৌকা বেয়ে নিয়ে আসে। ইশান তাইমুর সুলতান, বাবা সুলতান, আরাসি খাঁ ও সেখ গুরেনকে আদেশ দিই যেখানে নৌকাগুলি আছে সেখানে যেন তারা সতর্ক পাহারা দেয়। আমি তারপর সেইস্থান ত্যাগকরে রাত্রের প্রথম প্রহরে শিবিরে ফিরে আসি।

মধ্যরাত্রে নদীর উজানে যে সব নৌকা জময়েত হয়েছে সেখান থেকে সংবাদ আসে যে আদেশ মতই সমস্ত কাজ হয়েছে এবং নৌকাগুলি এগিয়ে এসেছে। কিন্তু নদীর একটা সরু মুখ বাঙ্গালীরা নৌকা দিয়ে বন্ধ করে দখল করে আছে

এবং আমাদের অভিসন্ধি বুঝতে পেরে তারা আমাদের আক্রমণ করতে বেরিয়ে আসছে। আমাদের একজন নৌকার মাঝির গুলির আঘাতে পা ভেঙেছে। তারা আর অগ্রসর হওয়ার পথ খুঁজে পাচ্ছে না।

বৃহস্পতিবার প্রাতে গোলন্দাজ বাহিনীর লোকের কাছে সংবাদ পাই—যে সব নৌকা উজানে ছিল সেগুলো এসে পৌঁছেছে। শত্রুপক্ষের সমগ্র অশ্বারোহী সৈন্য প্রস্তুত হয়ে আমাদের অগ্রগামী সৈন্যবাহিনীর দিকে এগিয়ে যাচ্ছে। আমি তৎক্ষণাৎ অতি দ্রুত যাত্রা করে যে সব নৌকা রাত্রে রওনা হয়ে গিয়েছিল সেইদিকে আসি। একজন পত্র বাহককে জোর কদমে মহম্মদ সুলতান মির্জা এবং যে সব লোককে নদী পার হওয়ার জন্য পাঠানো হয়েছিল তাদের কাছে এই জরুরি বার্ত্তা জাগতে পাঠাই যে তারা যেন কাল বিলম্ব না করে আসকারির সঙ্গে মিলিত হয়। নৌকাগুলি রক্ষায় নিযুক্ত ইলাত তাইমুর সুলতান ও তুখ্‌তে বুঘা সুলতানকে আদেশ দিই যে তারা যেন নদী পার হতে কোনও রকমে বিলম্ব না করে। বাবা সুলতান তখনও নির্দ্দিষ্ট জায়গায় পৌঁছাতে পারেনি। এই সময় ঈশান তাইমুর সুলতান তার ত্রিশ চল্লিশ জন ভৃত্যকে সঙ্গে নিয়ে নৌকায় ওঠে। তারা ঘোড়ার কেশর ধরে নৌকার ধারে ধারে তাদের সাঁতরিয়ে নিয়ে অপর পারে এসে ওঠে। প্রথম দলকে নদী পার হতে দেখে বাঙ্গালী পদাতিক সৈন্যের একটি বড় দল তাদের আক্রমণ করতে ধেয়ে আসে। ঈশান তাইমুর সুলতানের সাত আটজন অনুচর ঘোড়ায় উঠে তাদের দিকে এগিয়ে গিয়ে তাদের সংঘর্ষে ব্যাপৃত রেখে ঈশান তাইমুরকে প্রস্তুত হবার সময় করে দেয়। এই সময় পেয়ে তাইমুর সুলতান যুদ্ধের জন্য সজ্জিত হয়ে ঘোড়ায় চাপে। এর মধ্যে দ্বিতীয় নৌকাখানাও নদী পার হয়ে এসে পড়ে। তখন সে শত্রুপক্ষের বৃহৎ পদাতিক বাহিনীর সম্মুখীন হয়। ত্রিশ পঁইত্রিশ জন অশ্বারোহী নিয়ে অদ্ভুত কৌশলে লড়াই করে তাদের পালিয়ে যেতে বাধ্য করে। এই ব্যাপারে সে নানা বিষয়েই প্রসিদ্ধি লাভ করে।৫ প্রথমতঃ সে অত্যন্ত সাহসিকতা দেখিয়ে অতি দ্রুত সর্ব্ব প্রথমে নদী পার হয়ে আসে। দ্বিতীয়তঃ মুষ্টিমেয় সৈন্য নিয়ে সে শত্রুপক্ষের বিপুল পদাতিক বাহিনীর সম্মুখীন হয়ে তাদের মধ্যে বিশৃঙ্খলার সৃষ্টি করে পর্য্যুদস্ত করে। তুখ্‌তে বুখা সুলতানও নদী পার হয়ে আসে। তারপর অন্য নৌকাগুলি পরপর এ পারে চলে আসে। লাহোরি ও হিন্দুস্থানিরা পৃথক পৃথক ভাবে কেউ কেউ বা সাঁতার দিয়ে কেউ কেউ বা নলখাগড়ার আটির ওপর উঠে নদী পার হয়।

যে সব বাঙ্গালীর নৌকা নদীর ভাটিতে কামান ক্ষেত্রের বিপরীত দিকে ছিল তার আরোহীরা কি ব্যাপারে ঘটতে চলেছে দেখতে পেয়ে নৌকাগুলি নিয়ে নদীর ভাটার দিকে পালাতে সুরু করলো। দরবেশ মহম্মদ সারবান, দোস্তইসাক আগা, মুরবেগ এবং আমাদের সৈন্যদলের অনেকেই কামান ক্ষেত্রের বিপরীত দিকে এগিয়ে যাচ্ছিল। সুলতানদের কাছে লোক পাঠিয়ে আমি এই ইচ্ছা জানাই যে তারা যেমন এক সঙ্গে নদী পার হয়ে এসেছে সেই ভাবেই যেন একত্র হয়ে যখন শত্রু সৈন্য নিকটে আসবে তখন তাদের পার্শ্ব ভাগ থেকে আক্রমণ করে। সুলতানরা উপদেশ মত যেমন তিন চার ভাগে নদী পার হয়েছিল সেই ভাবেই শত্রুর দিকে এগোতে থাকে। তাদের আসতে' দেখে শত্রুপক্ষ তাদের পদাতিক বাহিনীকে আক্রমণ করার জন্য নিয়োগ করে। তারপর তারা পদাতিকদের অনুসরণ করে তাদের সাহায্যের জন্য পেছনে আসতে থাকে। আসকারির সৈন্য বাহিনীর একটি দল নিয়ে কুকি এক পাশে পৌছায় আর সুলতানরা অন্য পাশ দিয়ে এসে আক্রমণ আরম্ভ করে। তারা শত্রু সৈন্যদের ওপর প্রবলবেগে ঝাঁপিয়ে পড়ে তাদের পরাস্ত করে। অনেককে বন্দী করে। শেষ পর্য্যন্ত তাদের যুদ্ধক্ষেত্র থেকে বিতাড়িত করে। কুকি বসন্তরাও নামে একজন বিধর্মী পদস্থ ব্যক্তিাক ধরে ফেলে তাকে ঘোড়া থেকে নামিয়ে তার মাথা কেটে ফেলে। তার দশ পনরো জন সঙ্গী যারা তাকে সাহায্য করতে এসেছিল তাদেরও সেখানেই হত্যা করে। তুখ্‌তে বুঘা সুলতান শত্রু সৈন্যের সঙ্গে হাতাহাতি যুদ্ধ করে বীরত্বের পরাকাষ্ঠা দেখায়। দোস্ত ইসাক আঘাও নির্ভীকতার পরিচয় দেয়। মোগল আবদুল ওয়াহাব এবং তার ছোট ভাইও বীরত্বের জন্য প্রসিদ্ধি লাভ করে। মোগল সাঁতার না জানলেও উরস্থাণ নিয়েই ঘোড়ার কেশর দৃঢ়ভাবে ধরে নদী পার হয়।

আমার নিজের নৌকা তখনও পেছনে ছিল। সেগুলি তাড়াতাড়ি নিয়ে আসার জন্য সংবাদ পাঠাই। প্রথমে এলো—'ফরমাইস্‌! তাতে উঠে নদী পার হয়ে বাঙ্গালীদের অবস্থা পর্যাবেক্ষণ করি। তারপর 'গুণজাইসে' উঠে নদীর ওপরের দিকের বাঁকের সম্বন্ধে অনুসন্ধান করি। মির মহম্মদ জলেবান জানায় যে ওপরের দিকে ( উজানে) সরযু নদী পার হওয়ার অনুকূল স্থান পাওয়া যাবে। আমি সেনা বাহিনীকে আদেশ পাঠাই যে তারা যেন অতি দ্রুত তার উল্লিখিত পথে পার হয়ে যায়। মহম্মদ সুলতান মির্জ্জা ও অন্যান্য যাদের আদেশ দেওয়া হয়েছিল—তারা নদী পার হওয়ার সময় ইয়াকে খাজার নৌকা জলে

ডুবে যায়। ইরাকে খাজা আল্লার দরবারে চলে যায়। আমি তার সৈন্য ও সরকারের ভার তার ছোট ভাই কাসিম খাঁকে অর্পন করি।

মধ্যাহ্নে নমাজের সময় যখন আমি ওজু করছি, সুলতানরা আমার সঙ্গে সাক্ষাৎ করে। আমি তাদের কাজের উচ্চ প্রশংসা করি। তারা যে আমার বিশেষ অনুগ্রহ ও অভিনন্দন পাওয়ার যোগ্য সে সম্বন্ধেও ইঙ্গিত করি। আসকারিও সেই সময় আসে। এই প্রথমবার সে যুদ্ধ ব্যাপারটি দেখে। তার পক্ষে এটি মঙ্গলসূচক বলেই মনে হয়েছে। সে রাতে শিবিরের সাজ সরঞ্জাম না এসে পৌছায় আমি 'গুণজাইসের' পাটাতনের ওপর নিদ্রা যাই।

শুক্রবার ( ৭ই মে ) খরিদ সরকারের নিরহান পরগণার গুণদনে গ্রামে নামি। ( নিরহান পরগণা গোগরা নদী তীরে॥ সিকেন্দারপুরের দশ মাইল দূরে নদীর অপর পারে অবস্থিত )।

রবিবার ( ৯ই মে ) কুকিকে তার লোকজন সহ সংবাদ সংগ্রহের জন্য হাজিপুরে পাঠাই। সা মহম্মদ মারুফ গত বছর আমার সঙ্গে সাক্ষাৎ করলে অনেক অনুগ্রহ দেখিয়েছিলাম। তাকে সারণ জেলাটির ( বাংলা দেশের পাটনা বিভাগে ) ভার দিই। সে অনেকবার আমার সন্তোষজনক কাজ করেছে। সে দুই দুইবার তার পিতাকে ( মারুফ ফারমুলি ) পরাজিত করেছে। যখন সুলতান বেজিদ কৌশলে বেহার জয় করে সেই সময় বিবণ ও সেখ বেজিদ তার বিরুদ্ধে যুদ্ধে অগ্রসর হয়। সে তখন উপায়ান্তর না দেখে তাদের সঙ্গে যোগ দেয়। এই সময় আমি তার কয়েকটি চিঠি পাই। তখন তার সম্বন্ধে নানা রকম গুজব শোনা যাচ্ছিল। আসকারি যখন হলদি অতিক্রম করছে সেই সময় সে তার দলবল নিয়ে আসকারির সঙ্গে দেখা করে এবং বাঙ্গালীদের বিরুদ্ধে যুদ্ধে আসকারির সঙ্গে যোগ দেয়। আমি এখানে থাকার সময় আমার সঙ্গে দেখা করে শ্রদ্ধা জানায় এবং আমার কাজে নিযুক্ত হওয়ার ইচ্ছা প্রকাশ করে।

আমরা বারংবার সংবাদ পাই যে বিবন ও সেখ বেজিদ সরযু নদী পার হওয়ার মতলব করছে। এই সময় একটি অপ্রত্যাসিত সংবাদ সম্‌বল থেকে আসে। আলি ইউসুফ সেখানকার অধিনায়ক। সে সেখানে ক্রমে ক্রমে শৃঙ্খলা আনার ও সেই রাজ্যে নিয়মানুবর্তিতা প্রবর্ত্তন করার কাজে নিযুক্ত ছিল। সে ও আর একজন যে তার চিকিৎসক হিসাবে তার কাছে থাকতো তারা দুজনেই একদিনে মারা যায়। আমি আবদাল্লাকে সমবলে রওনা হওয়ার জন্য আদেশ দিই যাতে সে উপস্থিত হয়ে সে দেশের সরকারে শৃঙ্খলা রক্ষা করতে

পারে। ৫ই রমজান ( ১৪ই মে ) সে আমার কাছ থেকে বিদায় নিয়ে যায়।

এই সময় চিন্ তাইমুর সুলতানের কাছে থেকে একখানি চিঠি পাই। সে জানিয়েছে যে সব আমিরকে কাবুল থেকে আমার পরিবারবর্গকে নিয়ে আসার জন্য নির্দ্দেশ গিয়েছে তারা তার সঙ্গে আসতে পারবে না। মহম্মদি, ও আরও কয়েকজন সুলতানের সঙ্গে একশ' ক্রোশ দূরে লুণ্ঠন অভিযানে যায়। সেখানে বালুচিদের গুরুতর শিক্ষা দেয়। আমি আবদাল্লার সঙ্গে চিন্ তাইমুর সুলতানের কাছে এক হুকুমনামা পাঠিয়ে জানাই যে সুলতান মহম্মদ দলদাই, মহম্মদি ও আরও কয়েকজন আমিরের কাছে নির্দ্দেশ গিয়েছে যে তারা যেন আগ্রায় তার সঙ্গে মিলিত হয়ে যে দিকেই শত্রু দেখা দেবে সেই দিকে ধাওয়ার জন্য যেন প্রস্তুত থাকে।

৮ই রমজান্ ( ১৭ই মে ) সোমবার দরিয়া খাঁয়ের পৌত্র জালাল খাঁ কয়েক জন বিশিষ্ট আমিরের সঙ্গে এখানে পৌঁছায়। তাকে নিয়ে আসার জন্য জামালি খাঁকে পাঠানো হয়েছিল। জালাল খাঁ আমার সঙ্গে দেখা করে শ্রদ্ধা জানায়। এই দিনই ইয়াহিয়া লোহানি—যে পূর্ব্বে তার ছোট ভাইয়ের মারফৎ আমার কাজে নিযুক্ত হওয়ার অভিপ্রায় জানিয়েছিল এবং যাকে এক সদয় পত্র লিখে আশ্বস্ত করেছিলাম—এসে পৌঁছায় এবং শ্রদ্ধা নিবেদন করে। সাত আট হাজার লোহানি আফগানি কর্ম্মে নিযুক্ত হওয়ার আশা নিয়ে আসে। তাদের মনস্তুষ্টির জন্য এক কোটি টাকা বেহারের রাজস্ব থেকে পৃথক রাখার জন্য নির্দ্দেশ দিই। তার মধ্যে মহম্মদ খাঁ লোদিকে দিই পঞ্চাশ লক্ষ টাকা। অবশিষ্ট অংশ জালাল খাঁকে দিই। তাকে আদেশ দেওয়া হয় যে আমার কাজের জন্য আরও এক কোটি টাকা যেন পৃথক ভাবে আদায় করা হয়। মোল্লা গোলাম যশ ওয়ালকে সেই টাকা আনার জন্য পাঠানো হয়। জৌনপুর সরকারের শাসন ভার আমি মহম্মদ জেমান মির্জ্জার ওপর অর্পণ করি।

বুধবার ( ১৯শে মে ) গোলাম আলি নামে খলিফার একজন ভৃত্য ইসমাইল মিতা তাঁর দরবারে পৌঁছানোর পূর্ব্বেই মুঙ্গেরের রাজার আবদুল ফতে নামে একজন ভৃত্যের সঙ্গে তিনটি শান্তি প্রস্তাব নিয়ে মুঙ্গেরের শাসক ও উজির হাসান খাঁ লস্করের কাছে যায় এবং খলিফার নামে পত্র নিয়ে আবুল ফতের সঙ্গেই ফিরে আসে। তাঁরা ঐ তিনটি প্রস্তাবে বাংলার রাজা নসরৎ সাহের পক্ষ হয়ে সম্মতি জানায় এবং শান্তি চুক্তি সম্পাদনের জন্য ইচ্ছা প্রকাশ করে। আমার এই

অভিযানের উদ্দেশ্য ছিল বিদ্রোহী আফগানদের শাস্তি দেওয়া। তাদের মধ্যে কতক দূরে পালিয়েছে। অনেকে আমার কাজে যোগদান করেছে। তাদের মধ্যে কিছু এখনও বাঙ্গালীদের আশ্রয়ে আছে। বাঙ্গালীরা তাদের সম্বন্ধে ব্যবস্থা করবে এই ভার নেওয়ায় এবং বর্ষাকাল আসন্ন দেখে আমি শান্তি চুক্তি ও পূর্ব্ব উল্লিখিত চিঠিগুলি অনুমোদন করে পাঠাই।

শনিবায় (২২শে মে) ইসমাইল জালওয়ানি, আমুয়াল খাঁ লোহানি, আউলিয়া খাঁ উস্তারানি এবং তাদের সঙ্গে আরও পাঁচজন আমির তাদের বশতো জ্ঞাপন করার জন্য আমার সঙ্গে সাক্ষাৎ করে।

এই দিন আমি ইশান তাইমুর সুলতান ও তুক্‌থে বুঘা সুলতানকে (এই দুই জন ছোট খাঁ সুলতান আমেদ খাঁর পুত্র) একটি তরবারি ও কটিবন্ধ, কটিবন্ধ সহ ছোড়া, বর্ম্ম, সম্মানসূচক পোষাক ও তিপ্‌চাক অশ্ব উপহার দিই। ইসান তাইমুর সুলতানকে নারনুল তহশিল (পাতিয়ালা রাজ্যের তহশিল) থেকে ছত্রিশ লক্ষ টাকা এবং তুখ্‌তে বুঘা সুলতানকে সামসাবাদ পরগণা থেকে ত্রিশ লক্ষ টাকা দেওয়ার জন্য আদেশ দিই। তারা নতজানু হয়ে আমাকে শ্রদ্ধা জানায়।

১৫ই রমজান, সোমবার (২৪শে মে) বাংলা ও বেহারের ব্যাপারগুলির সমস্ত কাজ সমাধা করে গুণদনের সন্নিহিত অঞ্চল থেকে শিবির তুলে বিদ্রোহী বিবন ও সেখ বেজিদের শক্রুতা দমন করতে যাত্রা করি। দুই দিন পথ চলার পর তৃতীয় দিন বৃহস্পতিবার আমরা চৌপাড়া চতুর্ম্মুখের (বর্ত্তমানে ছাপড়া—পূর্ব্বে বঙ্গ দেশভুক্ত সারণ জেলার প্রধান সহর) পথে সেকেন্দারপুরে পৌঁছাই। সেই দিনই আমার লোকেরা নদী (ঘোগ্‌রা) পার হওয়ার জন্য উদ্যোগ সুরু করে। অনবরত সংবাদ আসতে থাকে যে বিদ্রোহীরা সরযু ও ঘোগরা পার হয়ে লক্ষ্ণৌ-এর দিকে অগ্রসর হচ্ছে।

তাদের গতিরোধ করতে আমার তুর্কি ও হিন্দুস্থানি কর্ম্মচারীদের মধ্যে সুলতান জালাল উদ্দিন সারকি (জেনিপুরের ভূতপূর্ব্ব রাজা), আলি খাঁ ফারমুলি, তার্দিকে নিজাম খাঁ, সালি কারিমিস, উসেখ, কুরবান চিরখি, হুসেন খাঁ দরিয়াখানিকে নিযুক্ত করি। তারা বৃহস্পতিবার রওনা হয়ে যায়।

সেই রাতে 'তেরাউই' নমাজের শেষে (রমজান পর্ব্বের সময় এই নমাজ গভীর রাতে পড়া হয়। তেরাউই অর্থ বিশ্রামের স্থান। এই নমাজকে তেরাউই নমাজ বলা হয় এই কারণে যে একবার নমাজ পড়ার পর প্রার্থনাকারীরা কিছুক্ষণ

বিশ্রাম নেওয়ার পর আবার নমাজ সুরু করে) রাতের দ্বিতীয় প্রহরের পাঁচ ঘড়ির পর (রাত এগারোটার পর) বর্ষকালের মেঘ প্রবল বর্ষণ সুরু করে। এমন প্রবল ঝড় হঠাৎ সুরু হয় যে তাঁবুগুলির অধিকাংশই ঝড়ে উড়ে যায়। আমার শিবিরের মাঝখানে বসে লিখছিলাম। সেই সময় এমন দমকা ঝড় ওঠে যে আমার কাগজ পত্র গুছিয়ে তোলার আর সময় পেলাম না। আমার সদ্য লেখা বিচ্ছিন্ন কাগজগুলি পরদা সমেত আমার মাথার ওপরের তাঁবু উড়ে যাওয়ার সময় ঝড়ো হাওয়ায় উড়ে গেল। তাঁবুর মাথাটা টুকরো টুকরো হয়ে গেল। কিন্তু আল্লার দয়ায় আমি রক্ষা পেলাম। আমার কোনও ক্ষতি হয়নি। পুঁথিপত্র ও কাগজগুলো জলে ভিজে গিয়েছিল। সেগুলো অনেক কষ্টে সংগ্রহ করে পশমের কাপড়ে মুড়ে বিছানার তলায় রেখে তার ওপর একটা গালিচা ঢাকা দেওয়া হলো। দুই ঘড়ি (পৌনে এক ঘণ্টা) পর ঝড়ের বেগ কমে এলো। তোষাখানার তাঁবুটা কোনও রকমে খাড়া করে অনেক কষ্টে একটা মোমবাতি ধরিয়ে আগুন জ্বালার ব্যবস্থা করা হলো। ভোরের আগে আর ঘুমোতে পারিনি। রাতটা বই পত্র ও লেখার কাগজগুলো শুকোতেই কেটে যায়।

বৃহস্পতিবার (২৭মে) নদী পার হই।

শুক্রবার আমি অশ্ব পৃষ্ঠে খরিদ ও সেকেন্দারপুরের চারদিক ঘুরি। সেই দিনই আবদুল্লা ও বাকির পত্রে জানতে পারি যে শত্রুরা লক্ষ্ণৌ দখল করেছে।

শনিবার কুকিকে তার দলবল নিয়ে এগিয়ে যেতে বলি যাতে সে বাকির বাহিনীকে পুষ্ট করতে পারে।

রবিবার সুলতান জুনিদ বিরলাস, হাসান খলিফা ও মোল্লা আপাকের লোকদের এবং মুমিন আতকের ভাইদের যাত্রা করার জন্য আদেশ দিই যাতে তারা বাকির সঙ্গে মিলিত হয়ে আমার পৌঁছানোর পূর্ব্বেই এগিয়ে যাওয়ার চেষ্টা করতে পারে।

সেই দিনই বৈকালিক নমাজের সময় আমার নিজের তোষাখানা থেকে একটি সম্মানসূচক পোষাক এবং একটি তিপচাক অশ্ব দান করে সা' মহম্মদ মারুফকে বিদায় দিই। আগের বছরে যেমন সারণকে তীরন্দাজদের মাহিয়ানা দেওয়ার জন্য একটা অর্থ বরাদ্দ করেছিলাম সেইভাবে ইসমাইল জিলওয়ানিকে সারওয়ারের রাজস্ব থেকে বাহাত্তর লক্ষ টাকা (সরযুপুর—বর্ত্তমানে গোরক্ষপুর) ভাতা এবং আমার নিজস্ব তোষাখানা থেকে একটি সম্মানসূচক পোষাক ও একটি তিপচাক অশ্ব উপহার দিয়ে বিদায় দিই। আলাম্বুল খান লোহানি ও তার সঙ্গের লোক-

জনকেও সারওয়ারের রাজস্ব থেকে ভাতা দেওয়ার ব্যবস্থা করলে তারা বিদা নেয়। স্থির হয় যে তাদের প্রত্যেকেই তাদের পুত্র এবং ছোট ভাইকে আগ্রা রেখে যাবে যাতে তারা সময়মত আমার আদেশ অনুযায়ী কাজ করতে পারে।

বাঙ্গালীদের সঙ্গে এই কথা হয় যে তারা ত্রিমোহিনির দিকে দুইটি বাঙ্গলা নৌকা—গুণজাইস, ও আরাইসকে নিয়ে যাবে। যে সব নৌকা আমার হাতে ধরা পড়ে তাদের মধ্যে এই দুইখানাকে সেই দিকে নিয়ে যাওয়ার জন্য নির্ব্বাচিত করি। ফরমাইস ও আসাইসে শিবির ও মালপত্র বোঝাই করে সরযু নদী বেয়ে খেতে আদেশ দিই।

বেহারে এবং সারওয়ারে আমার মনোমত কাজ সমাধা করে সোমবার (৩১শে মে) চৌপাড়া চতুর্ম্মুখের ঘাটে নদী পার হয়ে সরযু নদীর উজানে নদীর তীর ধরে অযোধ্যার দিকে অগ্রসর হতে থাকি। দশ ক্রোশ পথচলে ফতেপুরের অন্তর্গত কালা পাহাড়ার কাছাকাছি জায়গায় শিবির ফেলা হয়। এখানে দেখলাম— সুন্দর সুন্দর উদ্যান নদী স্রোতে উর্ব্বরা এবং মনোরম সৌধ। বিশেষ করে আমগাছগুলি এবং নানা জাতের উজ্জ্বল রং বিশিষ্ট পাখী আমাদের বিস্ময়াভিভূত করে। কয়েকদিন বিশ্রাম করার পর সেনা বাহিনীকে গাজিপুরের দিকে যাত্রা করার আদেশ দিই। ইসমাইল খাঁ জিলওয়ানি ও আলুয়াল খাঁ লোহানি তাদের দেশে যাওয়ার জন্য ছুটি চায়। ছুটির শেষে তারা আগ্রায় ফিরে আসবে বলে অঙ্গীকার করে। এক মাস পরে তাদের ছুটি দিতে সম্মত হই।

আমার সেনা বাহিনীর কয়েকজন রাতের অন্ধকারে পথ হারিয়ে ফতেপুরের বড় পুকুরের ধারে যায়। নিকটেই যারা পথ হারিয়ে ঘুরে বেড়াচ্ছে তাদের নিয়ে আসার জন্য এক দলকে পাঠানো হয়। আর কুচেক খাজাকে সারারাত পুষ্করিনীর ধারে অপেক্ষা করে যে সব সেনা সেখানে আছে তাদের সকালে নিয়ে আসার জন্য আদেশ দিই।

সেখান থেকে ভোরে (১লা জুন) আমরা যাত্রা করি। যাত্রা পথের মাঝে আমি আসাইসে উঠে নদী পথে শিবিরে আসি। এই পথে সা মহম্মদ দেওয়ানার এক পুত্র আমাদের সঙ্গে সাক্ষাৎ করে। তাকে খলিফার পত্র দিয়ে বাকি এখানে পাঠায়। সে লক্ষ্ণৌয়ের অবস্থার নিখুঁত বিবরণ দেয়। জানা যায় যে রমজান মাসের ১৩ই তারিখ শনিবার (২২শে মে) শত্রুপক্ষ আক্রমণ করে কিন্তু বিশেষ কিছু সুবিধা করতে পারে না। আক্রমণের সময় কিছু শুকনো ঘাস যা সংগ্রহ করা ছিল তার ওপর আতসবাজির আগুন, তার্পিন ও অন্যান্য দাহ্য সামগ্রী

নিক্ষিপ্ত হলে তাতে আগুণ ধরে যায়। আগুণের তাপে দুর্গের অভ্যন্তর চুল্লীর মত গরম হয়ে ওঠে। এই অবস্থায় দুর্গ প্রাচীরের ওপর দাঁড়িয়ে থাকা অসম্ভব হয়ে ওঠে। তার ফলে দুর্গের পতন হয়। দুই তিন দিন পর আমার ফিরে আসার খবর পেয়ে শত্রুপক্ষ ডাল.মৌর (উত্তর প্রদেশের রায়বেরিলি জেলার পূবে) দিকে যাত্রা করে। এই দিনও আমরা দশ ক্রোশ অগ্রসর হয়ে সরযু নদীর তীরে সিকৃরি পরগণার জলসির গ্রামের কাছে থামি।

পশুদের বিশ্রাম দেওয়ার জন্য বুধবারেও এখানেই অবস্থান করি। অনেকে সংবাদ আনে যে সেখ বেজিদ ও বিবন গঙ্গা নদী পার হয়ে তাদের সেনাবাহিনী চালনা করে জৌনপুর ও চুণার দখল করার উদ্দেশ্যে অগ্রসর হচ্ছে। আমিরদের আহ্বান করে একটা পরামর্শ সভা বসালাম। ঠিক হয় সুলতান জেমান মির্জ্জা ও সুলতান জুনিদ বিরলাস যারা জৌনপুরের বদলে চুণার ও অন্যান্য পরগণা পেয়েছে এবং মহম্মদ খাঁ লোহানি, কাজিজিয়া ও তাজ খাঁ সারংখানি দ্রুত এগিয়ে শত্রু পক্ষকে চুণার পৌছানোর পূর্ব্বে প্রতিরোধ করবে।

পরদিন বৃহস্পতিবার প্রত্যুষেই যাত্রা করি। সরযু নদী থেকে এগারো ক্রোশ অগ্রসর হয়ে পারসেরু নদী পার হয়ে নদীর তীরেই তাঁবু ফেলি। এখানে আমিরদের সঙ্গে পরামর্শ করি। পরামর্শের পর ইমান তাইমুর সুলতান, কাসিম খাজা, জাফর খাজা, খাজা জাহিদ, খাজা জান বেগ, আসকারির কর্ম্মচারীদের এবং হিন্দের আমিরদের মধ্যে আলিম খাঁ কাল্পি, মালিকদাদ কররাণি ও রসিদ সরওয়ানিকে বিবন ও বেজিদের সন্ধানে ডালমৌর দিকে যাত্রা করার জন্য নিযুক্ত করি। সৈন্য বাহিনী থেকে বিচ্ছিন্ন হয়ে শত্রুদের দিকে দ্রুত অগ্রসর হওয়ার জন্য তাদের নির্দ্দেশ দিই। আমি পারসেরু নদীর জলে অবগাহন করে পবিত্র হই। আমি ও আমার কয়েকজন সঙ্গী একটা কাঠের খুটিতে কয়েকটি দীপ জ্বালিয়ে সেটা নদীর জলে নাড়তে নাড়তে কতকগুলো মাছ ধরি।

শুক্রবার (৮ঠা জুন) পারসেরু নদীর একটি শাখার তীরে শিবির ফেলি। শাখা নদীটি খুব ছোট। সৈন্য বাহিনীর নদী পারাপারের অসুবিধা লাঘব করার জন্য নদীর ওপর একটা বাঁধ দেওয়ার ব্যবস্থা হয়। দশ হাত লম্বা ও দশ হাত প্রস্থ ঘিরে একটা স্নানের জায়গা করা হয়। আমরা এইখানেই রমজান মাসের ২৭শে তারিখ (৪ঠা জুন) কাটাই।

পরদিন এই শাখা নদী ছেড়ে তুষ নদীর তীরে তাঁবু ফেলা হয়।

রবিবারও এই নদীর তীরেই অবস্থান করি।

২৯শে রমজান তুষ নদীর তীরেই থাকি। আকাশ খুব পরিষ্কা'র না থাকলেও কয়েকজন নাকি চাঁদ দেখতে পায়। এই কথা যে সত্য তা তারা কাজির উপস্থিতিতেই জানায়। এতেই রমজান মাস শেষ হয়ে গেল সাব্যস্ত হলো।

পরদিন মঙ্গলবার আমরা ইদের নমাজ পড়ার পর যাত্রা আরম্ভ করি। দশ ক্রোশ অতিক্রম করে গোমতি নদীর ধারে তায়েক-এর এক ক্রোশ মধ্যে শিবির ফেলি।

মধ্যাহ্নে নমাজের কাছাকাছি সময়ে সেখ জইন মোল্লা সাহেব ও খোন্দ আমিরের সঙ্গে মোদক'খাই।' মল্ল যোদ্ধারা বৈকালে মল্লক্রীড়া দেখিয়ে আমাদের আনন্দ দেয়।

বুধবার ( ৯ই জুন ) আমরা এখানেই থেকে যাই। মধ্যাহ্ন ভোজনের সময় মোদক খাই। মালিক সারথ, যাকে তাজ খাঁকে চুর্ণার থেকে বিতাড়িত করার জন্য পাঠানো হয়েছিল—আজ ফিরে আসে। সেদিনও মল্লক্রীড়া হয়। অযোধ্যার ওস্তাদ কিছুদিন আগেই এসেছিল। সে একজন হিন্দুস্থানি কুস্তিগিরের সঙ্গে নিপুণভাবে লড়ে তাকে ভুপাতিত করে। আমি তাকে পনরো লাখ মুদ্রণ ভাতা মঞ্জুর করে এবং একটি সম্মানসূচক পোষাক দিয়ে বিদায় দিই।

পরদিন সকালে আমরা এগারো ক্রোশ পথ চলে সেই গোমতি নদীর তীরেই নামি। এখানে শুনতে পাই সুলতান ও আমিরদের যে দলকে অভিযানে পাঠানো হয়েছে তার ডালমৌ পৌঁছেছে। তারা প্রথমে গঙ্গা পেরিয়েছে তারপর শত্রুদের অনুসরণ করে যমুনা পেরিয়ে তাদের সঙ্গে আলিম খাঁকে নিয়ে অত্যন্ত দ্রুত শত্রুর পেছনে পেছনে অনেক ক্রোশ এগিয়েছে। তারপর যমুনা নদীর তীর ছেড়ে দিয়ে তিনবার মার্চ করার পর ডালমৌতে ফিরে এসেছে। এই দিন সেনাবাহিনীর অধিকাংশই পারাপারের একটা জায়গা ঠিক করে গঙ্গা অতিক্রম করে আসে। শিবিরের সাজ সরঞ্জাম এবং সেনা বাহিনী পার হওয়ার পর আমি কিছু ভাটিতে একটা দ্বীপে বসে মোদক খাই। যেখানে আমরা নদী পার হই, সেখানে একদিন অপেক্ষা করি। যে সব সৈন্য পথ হারিয়ে চারিদিকে ছড়িয়ে আছে তারা যাতে ফিরে আসতে পারে সেইজন্যই আমাদের এখানে থাকার ব্যবস্থা। সেই দিনই বাকি তাসকেন্দি অযোধ্যা থেকে তার সেনা বাহিনী নিয়ে পৌঁছায় এবং আমার সঙ্গে সাক্ষাৎ করে।

গঙ্গা নদীর পার থেকে দুইবার মার্চ করে আমরা কোরায় ( উত্তর প্রদেশের

ফতেপুর জেলার একটি সহর ) কাছাকাছি এসে বিন্দ নদীর তীরে শিবিরে ফেলি। ডালমৌ থেকে কোরার দূরত্ব একুশ ক্রোশ।

বৃহস্পতিবার ( ১৭ই জুন ) আমরা ভোরে শিবির থেকে যাত্রা করে আদমপুর পরগণার কাছে নামি। আমরা আগেই কয়েকজন মাঝিকে কাল্পিতে পাঠাই যাতে তারা শত্রুদের অনুসরণ করার জন্য সেখানে যতগুলি নৌকা পাওয়া যায় নিয়ে আসতে পারে। সন্ধ্যার সময় কতকগুলি নৌকা পৌঁছে যায়। নদী পারাপারের একটা জায়গারও সন্ধান মেলে। তাঁবুগুলি অত্যন্ত ধূলিমলিন হওয়ায় আমি একটি দ্বীপেই নিদ্রা যাই। আমি এখানে কয়েক দিন দিনরাত থাকি। শত্রুপক্ষের সঠিক সংবাদ সংগ্রহের জন্য আমি কিছু সৈন্যের সঙ্গে বাকি সাঘাওয়ালকে নদীর অপর পারে পাঠাই।

পরদিন ( ১৯শে জুন ) জুমা নামে বাকির একজন ভৃত্য সংবাদ নিয়ে আসে যে সেখ বেজিদ ও বিবনের একটি ঘাঁটিকে তচনছ করে মুবারক খাঁ জৈওয়ানি নামে একজন বিশিষ্ট কর্মচারী এবং আরও কয়েকজনকে হত্যা করেছে। কয়েক জনের মাথা কেটে ফেলে সেগুলি একজন জীবন্ত বন্দীর সঙ্গে সে আমার কাছে পাঠিয়েছে।

শনিবার সকালে খাঁ হোসেন বক্‌সি এসে পৌঁছায়। সে শত্রুপক্ষের এই পরাজয়ের পুঙ্খানুপুঙ্খ বিবরণ এবং যে ভাবে যা ঘটেছে তার বিশেষ ব্যাখ্যা করে।

রবিবার রাত্রে যমুনা নদীতে জলস্ফীতি দেখা যায়। তার ফলে আমরা দ্বীপের যেখানে তাঁবু খাটানো হয়েছিল সেখানে থাকতে পারি না। কিছুদূরে আর একটা দ্বীপে আমাদের চলে আসতে হয়। সেখানে আর একটা তাঁবুতে আমার থাকবার ব্যবস্থা হয়।

সোমবার ( ২১শে জুন ) শত্রুর বিরুদ্ধে অভিযানকারী সুলতান ও আমিরদের কাছ থেকে জালাল তাসকেন্দি এখানে পৌঁছায়। তাদের বাম দিকের সৈন্যদের আগমনের সংবাদ পওয়া মাত্র বিবন ও সেখ বেজিদ মহোবা পরগণার ( উত্তর প্রদেশের হামিরপুর জেলার একটি তহশিলের প্রধান সহর ) থেকে পালিয়ে যায়। বর্ষা সুরু হওয়ার এবং আমরা পাঁচ ছয় মাস নানা অভিযানে ব্যাপৃত থাকায় সৈন্যদলের অশ্ব ও অন্যান্য পশু ক্লান্ত হয়ে পড়েছিল। আমি সেইজন্য সুলতান ও বেগদের—যারা আমাদের আগে রওনা হয়ে গিয়েছিল—যেখানে

তারা পৌছেচে সেইখানেই অপেক্ষা করতে নির্দেশ দিই—যতক্ষণ না নতু: অশ্বারোহী বাহিনী আগ্রা ও নিকটবর্ত্তী জায়গা থেকে তাদের সঙ্গে যোগ দেয়।

সেইদিন বৈকালিক নমাজের পর আমি বাকি সাঘাওয়াল ও তার অযোধ্যা সেনাবাহিনীকে ঘরে ফিরে যাওয়ার অনুমতি দিই। মারুফ ফারমুলির পু: মুসা যখন আমার সেনাবাহিনী ফেরার পথে সরযু নদী পার হয় সেই সম: আমার সঙ্গে সাক্ষাৎ করে তার আনুগত্য জানিয়েছিল। তাকে আমেরহা: তহশিলের মধ্যে (সম্ভবতঃ উত্তর প্রদেশের মোরাদপুর জেলার আমরোহ তহশিলের একটি শহর) ত্রিশলাখের একটি পরগণা তার ভরণ পোষণের জন্য দান করি এবং তাকে আমার নিজস্ব তোষাখানা থেকে এক প্রস্থ সম্মা: সূচক পোষাক, জিনসহ একটি অশ্ব উপহার দিয়ে বিদায় দিই।

এ দিকের সমস্ত কাজের বিলি ব্যবস্থা করে মঙ্গলবার রাতের চতুর্থ প্রহরের এক ঘড়ি পার হওয়ার পর (রাত সাড়ে তিনটা) আগ্রার দিকে যাত্রা করি।

পরদিন সকালে (২২শে জুন) ষোল ক্রোশ অশ্বারোহনে আসার পর মধ্যাহ্নে কালজির অন্তর্গত বলাদের পরগণায় দুপুরটা কাটাই। অশ্বগুলিকে কিছু বিশ্রাম দিয়ে সন্ধ্যে নমাজের পর পুনরায় যাত্রা সুরু করি। রাত্রে তেরো ক্রোশ পথ চলে তৃতীয় প্রহরের শেষে কালপির অন্তর্গত সুগন্ধপুর পরগণার ভাও (বাহাদুর ) খাঁ সের ওয়ানির সমাধিস্থলে পৌছে কিছুক্ষণ বিশ্রাম করি। প্রত্যুষের (২৩শে জুন) নমাজ সমাধা করে আবার যাত্রা করি। ষোল ক্রোশ পথ চলার পর দুপুর নাগাদ এটোয়ায় পৌছে যাই। সেখানে মেহেদি খাজা (বাবরের শ্যালক) আমার সঙ্গে সাক্ষাৎ করার জন্য আসে। আমি পুনরায় অশ্বারোহন করে কিছুদুর চলে রাতের প্রথম প্রহরে বিশ্রাম ও নিদ্রার জন্য পথেই কিছুক্ষণ থামি। তারপর ষোল ক্রোশ পথ চলে আমি আবার সকালে ফতেপুরে বিশ্রামের জন্য থামি। পুনরায় মধ্যাহ্ন কালীন নমাজের সময় যাত্রা করি। ষোল ক্রোশ এগিয়ে আসি। রাতের দ্বিতীয় প্রহরের শেষে আমি আগ্রার হেস্ত বেহেস্ত উদ্যানে পৌছিয়ে ঘোড়ার পিঠ থেকে নামি।

পরদিন শুক্রবার (২৫শে জুন) মহম্মদ বক্সি ও আরও কয়েকজন এসে আমাকে শ্রদ্ধা নিবেদন করে। দুপুরের নমাজের সময় যমুনা পার হয়ে দুর্গে পৌছিয়ে বেগমদের ও পিসিমাদের সঙ্গে সাক্ষাৎ করি। বাল্‌কের একজন অধিবাসী কিছু খরমুজের ক্ষেত করেছিল। সে আমার রন্ধনশালা সংলগ্ন উদ্যানের মালি ছিল। তাকে আমি খরমুজা উৎপাদনের জন্য আগ্রায় নিয়ে আসি।

সে কয়েকটি খরমুজা আমার কাছে নিয়ে আসে। খরমুজা খেতে খুব উপাদেয় মনে হলো। হেস্ত বেহেস্ত উদ্যানেও আমি কিছু আঙ্গুর লতার চারা লাগানোর ব্যবস্থা করেছিলাম। তাতেও বেশ সুন্দর গোছা গোছা আঙ্গুর ফলেছে। সেখ গুরণ ও আমাকে এক ঝুড়ি সুস্বাদু আঙ্গুর পাঠিয়েছিল। আমি সত্যই এই ভেবে আনন্দ পেলাম যে হিন্দুস্থানে এখন খরমুজা ও আঙ্গুর ফলেছে।

শনিবার রাতের তৃতীয় প্রহরে (২৭শে জুন) মাহাম পৌঁছায়। তাঁর সঙ্গে আমি সাক্ষাৎ করি। প্রথম জুমাদা মাসের ১০ই তারিখ আমি সেনা বাহিনীর সঙ্গে যোগ দিই। একটা অদ্ভুত সংঘটনের ব্যাপার এই যে সেই দিনই মাহাম কাবুল ত্যাগ করে।

১লা জিক্কদ (৮ই জুলাই) বৃহস্পতিবার হুমায়ুন ও মাহামের (হুমায়ুনের জননী) শ্রদ্ধার অর্ঘ্য দরবার কক্ষে আমার সামনে রাখা হয়। এই দিনেই কাগপুরের দেওয়ানের একজন ভৃত্যের সঙ্গে শ'দেড়েক মাল বাহককে কাবুল থেকে খরমুজা, আঙ্গুর ও অন্যান্য ফল আনতে পাঠানো হয়।

৩রা তারিখে (১০ই জুলাই) হিন্দুবেগ যে কাবুল থেকে আমার পরিবার বর্গের সঙ্গে রক্ষী হিসাবে এসেছিল এবং যাকে আলি ইউসুফের মৃত্যুর সংবাদ পাওয়ার পর সম্বলে পাঠানো হয়েছিল ফিরে আসে ও আমাকে শ্রদ্ধা নিবেদন করে।

হাসামউদ্দিন খলিফাও আলোয়ার থেকে পৌঁছিয়ে আমাকে সেলাম দেয়।

পরদিন রবিবার (১১ই জুলাই) আবদুল্লাও যাকে আলি ইউসুফের মৃত্যুর সংবাদ পেয়ে ত্রিমোহিনি থেকে সম্বলে পাঠানো হয়েছিল—ফিরে আসে।

যে সব লোক কাবুল থেকে ফিরে এসেছে তাদের কাছে শুনতে পেলাম যে সেখ সরিফ করবাখি আব্দুল আজিজের কুপরামর্শেই হোক বা তার সঙ্গে ঘনিষ্ঠতার জন্যই হোক আমাকে অত্যাচারী বলে মিথ্যা অভিযোগ দিয়ে এবং যে সব দোষ কোনও দিন অনুষ্ঠিত হয়নি সেই সব দোষে আমাকে অপরাধী করে লাহোরের ইমামদের কাছে আমার বিরুদ্ধে ফতোয়া লিখে তাতে তাদের নাম সই করতে বাধ্য করেছে এবং সেই ফতোয়ার নকল উত্তোজনা সৃষ্টির জন্য নানা জায়গায় পাঠিয়েছে। আবদুল আজিজও যে সব আদেশ এখান থেকে তার কাছে গিয়েছে সে সব অমান্য করে নানা অসঙ্গত উক্তি করেছে এবং নানা কুকাজে লিপ্ত হয়েছে। এই সব কারণে আমি কাম্বরের আলি আরঘুনকে এই ব্যাপারের বিহিত ব্যবস্থা করতে পাঠাই এবং সেখ সরিফের সঙ্গে মোকাবিলা

করার জন্য তার কাছে লাহোরের ইমামদের এবং আবদুল আজিজকে নিয়ে আসতে আদেশ দিই।

১৫ই বৃহস্পতবার (২২ শে জুলাই) সুলতান তাইমুর তাজারা থেকে এখানে পৌঁছায় ও আমার সঙ্গে সাক্ষাৎ করে। এই দিন ওস্তাদ সাদিক ও অযোধ্যার মল্লবীরের সঙ্গে জোর কুস্তি লড়াই হয়। সাদিক অতি সহজেই অযোধ্যার মল্লবীরকে ছুঁড়ে ফেলে দেয়। এই পরাজয় তাকে নিদারুণ মর্ম্মাহত করে।

১৯শে সোমবার (২৬ শে জুলাই) কিজিলবাসের দূত মুরাদ কোরচিকে একটি কটিবন্ধসহ জোব্বা দিয়ে তাকে সম্মানসূচক পোষাকে ভূষিত করে ও দুইলক্ষ তন্‌খা উপহার দিয়ে দেশে ফিরে যাওয়ার জন্য অনুমতি দিই।

এই সময় সৈয়দ মেহেদি গোয়ালিয়র থেকে এসে জানায়—রহিমদাদেব বিদ্রোহের কথা। খলিফা, সা মহম্মদ নামে শিলমোহর বক্সী তার এক কর্ম্মচারীর সঙ্গে একটি উপদেশ পূর্ণ পত্র দিয়ে রহিমদাদের কাছে পাঠায়। সা মহম্মদ রহিমদাদের কাছে যায়। অল্পদিনের মধ্যেই সে রহিমদাদের পুত্রকে নিয়ে আসে। কিন্তু রহিমদাদ নিজে আসে না। যাহোক, রহিমদাদেব সমস্ত সন্দেহ দূরীভূত করার জন্য জিলহজ্জ মাসের ৫ই তারিখ আমি নুরবেগকে গোয়ালিয়র পাঠাই। সে কিছুদিন পরে ফিবে এসে রহিমদাদের দাবীগুলি সম্বন্ধে জানায়। যখন আমি তার দাবীগুলি মেনে নিয়ে ফার্ম্মান পাঠাব এমন সময় রহিমদাদের একজন কর্ম্মচারী পৌঁছায়। সে জানায় যে তাকে এখানে পাঠানো হয়েছে রহিমদাদের পুত্রকে কোনও রকমে উদ্ধার করে নিয়ে যেতে। পিতার এখানে আসার কোনও রকম ইচ্ছা নাই। এই সংবাদ পাওয়ার পর আমার অবিলম্বে গোয়ালিয়র যাওয়ার ইচ্ছা হলো। কিন্তু খলিফা অনুরোধ করতে লাগলো যে সে আর একখানা চিঠি রহিমদাদকে উপদেশ দিয়ে লিখতে চায়। তার মনে হয় তার চিঠি পেয়ে রহিমদাদ শান্ত হবে ও আনুগত্য দেখাবে।

জিলহজ্জ মাসের ৭ই তারিখ, বৃহস্পতিবার মেহেদি খাজা (এটোয়ার শাসক) এটোয়া থেকে এসে পৌঁছায়। ইদের দিন আমি হিন্দুবেগকে আমার নিজস্ব তোষাখানা থেকে এক প্রস্থ সম্পূর্ণ পোষাক, একটি তরবারি, বহুমূল্য প্রস্তর খচিত কটিবন্ধ ও একটি তিপচাক অশ্ব প্রদান করি। চাঘতাই তুর্কিদের মধ্যে বিশিষ্ট ব্যক্তি, হাসান আলিকে সম্মান সূচক পোষাক, রত্নখচিত কটিবন্ধ ও সাত লক্ষ টাকার একটি পরগণা প্রদান করি।

## হিজরা ৯৩৬ সালের ঘটনাবলী

মহরম মাসের ১৩ ই তারিখ ( ৭ই ডিসেম্বর, ১৫২৯ খ্রীষ্টাব্দ ) সেখ মহম্মদ ঘাউস, সাহেবউদ্দিন খসরু নামে রহিমদাদের পক্ষের একজন মধ্যস্থকে নিয়ে গোয়ালিয়র থেকে আসে। ( মন্তব্য-রহিমদাদ এই মহম্মদ ঘাউসের যোগাযোগেই ১৫২৬ সালে গোয়ালিয়র অধিকার করে। ) লোকটি ( মহম্মদ ঘাউস ) সৎ ও সাধু প্রকৃতির। তারই জন্য রহিমদাদের সমস্ত দোষ মার্জ্জনা করি। সেখ গুরণ ও নুরবেগকে গোয়ালিয়রের অধিকার নিতে পাঠাই।

# পরিশিষ্ট

হিজরা ৯৩৬ সালের প্রথম থেকেই বাবরের আত্মজীবনী লেখা বন্ধ হয়ে যায়। এর পরের কোনও সময়েরই লেখার সন্ধান পাওয়া যায় নি। তাঁর জীবনের শেষ পনরো মাসের কোনও আত্মজীবনী লিখেছিলেন কিনা তার কোনও প্রমাণ পাওয়া যায় নি বা সন্ধান মেলেনি। স্বাস্থ্যের অবস্থার দ্রুত অবনতি হওয়ায় তাঁর স্বভাবজাত কর্ম্মপ্রেরণা স্তিমিত হয়ে এসেছিল। তাঁর রাজত্বের শেষ কয়েক মাস সম্বন্ধে ঐতিহাসিকরাও নীরব। সুতরাং এই ধারণা স্বতঃই মনে ওঠে যে এই সময়ের কোনও কথাই আর লেখা হয়নি। যদি বা হয়েও থাকে তা লোক চক্ষুর অগোচরেই থেকে গেছে।

হুমায়ুন সুদীর্ঘ নয় বছরের অধিকাংশ সময় (১৫১৯ থেকে ১৫২৮ খ্রীষ্টাব্দ) সুদূর বাদাকসান থেকে সেখানকার সরকার পরিচালনা করছিলেন। তিনিও ৯৩৬ হিজরি সনে সাম্রাজ্যের রাজধানীর কাছে থাকার জন্য বিশেষ উদগ্রীব হয়ে উঠেছিলেন সম্ভবতঃ পিতার ভগ্নস্বাস্থ্যের সংবাদ শুনে। তিনি হঠাৎ বাদাকসানের শাসন ভার থেকে নিজেকে মুক্ত করে সেই শাসনভার সুলতান উইসের ওপর ন্যস্ত করে কাবুলের পথে হিন্দুস্থানের দিকে যাত্রা করেন। কাবুলে তাঁর ভ্রাতা কামরাণের সঙ্গে পরামর্শ করে আগ্রার পথে রওনা হন। কামরাণ ঠিক সেই সময়েই কান্দাহার থেকে কাবুলে পৌঁছেছিলেন। ১৫২৫ খ্রীষ্টাব্দে বাবর তাঁর দ্বিতীয় পুত্র কামরাণকে তার শৈশবাবস্থাতেই কাবুল ও কান্দাহারের সাধারণ ভার দিয়েছিলেন।

হুমায়ুন বাদাকসান ছেড়ে চলে আসার পরেই কাসঘরের সৈয়দ খাঁ সুলতান উইস্ ও দেশে উপস্থিত অন্যান্য আমিরদের আমন্ত্রনে রসিদ খাঁকে ইয়ারকন্দে রেখে বাদাকসানের দিকে অভিযান করে। বাবরের কনিষ্ঠ পুত্র দশবৎসর বয়স্ক হিন্দাল সেই সময় আগ্রায় ফিরে যাওয়ার জন্য আদেশ পেয়েছিলেন। কিন্তু হুমায়ুনের আগ্রহাতিশয্যে তাঁর স্থলে বাদাকসানের ভার নেওয়ার জন্য অনুরুদ্ধ হন। হিন্দাল সৈয়দখাঁর আগমনের সংবাদ পেয়ে জাফর দুর্গে অবস্থান করে দুর্গ

রক্ষার জন্য এমন তেজের সঙ্গে চেষ্টা করতে থাকেন যে সৈয়দখাঁ উপায়ান্তর না দেখে দুর্গ-অবরোধ তুলে নিতে বাধ্য হয়।

ইতিমধ্যে বাবরের কাছে সংবাদ এসে গেছে যে সৈয়দ খাঁ সমস্ত বাদাকসান রাজ্য অধিকার করে নিয়েছে। এই অশুভ সংবাদ অনবরত ঐদিক থেকে আসতে থাকায় বাবরের মনের ওপর আঘাত হানতে থাকে। তাতে তাঁর স্বাস্থ্য আরও ভেঙ্গে যায়। তিনি তাঁর প্রধান মন্ত্রী খলিফাকে বাদাকসান উদ্ধার করার জন্য নির্দেশ পাঠান। কিন্তু সেই আমির নানা অজুহাত দেখিয়ে এই নির্দেশ পালন করেন না। সম্ভবতঃ খলিফার এই ধারণা হয়েছিল যে বাদাকসান যাত্র র আদেশ হুমায়ুনের জননীর পরামর্শ মতই বাবর দিয়েছেন। বাবরের ওপর তাঁর এই স্ত্রীর প্রভাব অত্যন্ত বেশী। তিনিই তাঁর পুত্র হুমায়ুনের শক্তিধর শত্রু খলিফাকে এই সময় দূরে পাঠিয়ে দিতে চান—এই ধারণাই খলিফার হয়েছিল।

অনুরূপ আদেশ বাবর পুত্র হুমায়ুনকেও দেন—কারণ বাদাকসানের শাসনভার হুমায়ুনের ওপরই দিল। কিন্তু হুমায়ুনও যেতে অস্বীকার করেন এই অজুহাতে যে তাঁর পিতার প্রতি শ্রদ্ধা ভালবাসা এতই বেশী যে তিনি এই সময় পিতার কাছ থেকে অতদূরে কিছুতেই যেতে পারেন না। তারপর বাবর সুলতান উইসের জামাতা এবং বাবরের জ্ঞাতি ভাই ষোল বছরের সুলেমানকে ঐ দেশের শাসনভার দিয়ে পাঠান। সুলেমানের পিতা খান মির্জাও বাদাকসানের শাসক ছিলেন। সুলেমানের সঙ্গেই সৈয়দ খাঁর নামে বাবর চিঠি দিয়ে তাকে জানিয়ে দেন যে তার এই বিরুদ্ধাচরণ অত্যন্ত অন্যায় হয়েছে।

কাবুল পৌঁছানোর পূর্বেই সুলেমান সৈয়দ খাঁর পিছিয়ে আসার সংবাদ পায়। তবুও সে তার যাত্রাপথে অগ্রসর হয়ে হিন্দলের কাছ থেকে বাদাকসানের ভার গ্রহণ করে। তারপর, হিন্দল হিন্দুস্থানের পথে যাত্রা করে। বাবরের মৃত্যুর পর যে বিশৃঙ্খলার সৃষ্টি হয় তারই সুযোগে সুলেমান বাদাকসানের অধিকার বজায় রাখে। তার বংশধররাও অনেকদিন এই রাজ্যের শাসন পরিচালনা করে।

হুমায়ুন কোনও নির্দেশ ছাড়াই অযাচিত ও অপ্রত্যাসিত ভাবে আগ্রায় এসে পৌঁছান। তাঁর প্রতি পিতার অসীম স্নেহ এবং তাঁর মাতার পিতার ওপর প্রবল প্রভাবের জন্য তিনি ভাল অভ্যর্থনাই পান পিতার কাছ থেকে। তাঁর অপরাধ ভুলে যাওয়া হলো। কিছুদিন দরবারে থাকার পর তাঁর ভারপ্রাপ্ত সম্বল সরকারে চলে যান। সেখানে প্রায় ছয়মাস থাকার পর তিনি অসুস্থ হয়ে পড়েন। তাঁর অসুস্থতার সংবাদ বাবরকে অত্যন্ত বিচলিত করে তোলে। তিনি তাঁকে

নৌকাপথে আগ্রায় আনার জন্য আদেশ দেন। তিনি আগ্রায় পৌঁছান বটে কিন্তু তাঁর জীবনের কোনও আশা ছিল না। যখন নানা রকমের চিকিৎসায়ও কোনও ফল হলো না এবং যখন নানা জ্ঞানী ব্যক্তি সম্রাটের কাছে তাঁর পুত্রের এই নিদারুণ দুঃখজনক পীড়া সম্বন্ধে আলোচনা করছিলেন সেই সময় আবুলবাক নামে একজন মহান ব্যক্তি—যাঁকে সাধুতার জন্য সকলেই শ্রদ্ধা করে—বাবরকে বলেন যে এই রকম অসহনীয় অবস্থায় সর্বশক্তিমান আল্লা কোনও প্রিয়জনের কাছ থেকে তাঁর সব চেয়ে মূল্যবান জিনিষ তাঁকে অর্পণ করার শফৎ নিলে তার বিনিময়ে একজন মুমূর্ষু প্রাণ পেতে পারে। বাবর বলেন যে তাঁর জীবন হুমায়ুনের সব চেয়ে প্রিয় এবং হুমায়ুনের জীবনও তাঁর কাছে সব কিছুর ওপরে। হুমায়ুনের প্রাণের পর তাঁর জীবনের মূল্য বেশী। সুতরাং তাঁর জীবনই আল্লার উদ্দেশে উৎসর্গ করবেন। তাঁকে ঘিরে যে সব আমিররা ছিলেন তাঁরা সকলেই তাঁকে এই কঠোর শফতের কথা ফিরিয়ে নেওয়ার জন্য অনুরোধ করতে লাগলেন। তাঁরা বল্লেন—তাঁর এই প্রথম শফৎ পরিবর্তন করে যে বহুমূল্য হীরক আগ্রায় আছে সেইটি আল্লার নামে উৎসর্গ করুন, কারণ সেই হীরক পৃথিবীতে সর্বাপেক্ষা মূল্যবান বস্তু। কিন্তু তাঁর প্রতিজ্ঞায় তিনি অটল রইলেন। বল্লেন—কোনও হীরক যতই মূল্যবান হোক তার সঙ্গে তাঁর জীবনের মূল্যের তুলনা হয় না। তিনি তিনবার মরনোন্মুখ পুত্রের শয্যা প্রদক্ষিণ করলেন। তারপর সেখান থেকে চলে এসে আন্তরিক ভাবে আল্লার কাছে প্রার্থনা করতে লাগলেন। কিছুক্ষণ পর তিনি চীৎকার করে উঠলেন—পুত্রের পীড়া আমি টেনে নিয়েছি। মুসলমান ঐতিহাসিকরা জানিয়েছেন যে সেই সময় থেকে হুমায়ুন ক্রমশঃ আরোগ্য লাভ করতে লাগলো। বাবরের সেই অনুপাতে স্বাস্থ্য ও শক্তি ক্রমশঃ হীন হয়ে আসতে লাগলো। বাবর তাঁর মৃত্যু কালীন উপদেশ জানিয়ে দিলেন—খাজা খলিফা, কামবার আলি বেগ ও তারদি বেগকে। তাঁরা যেন হুমায়ুনকে সর্ববিপদ থেকে রক্ষা করেন। পরিবার পরিজনের প্রতি তাঁর অকৃত্রিম ভালবাসা যা তিনি তাঁর জীবনব্যাপি দেখিয়ে এসেছেন তারই প্রেরণায় তিনি হুমায়ুনকে তাঁর ভাইদের প্রতি সদয় থাকার জন্য নির্দ্দেশ দিলেন। হুমায়ুন তাঁর কথা মেনে চলবেন বলে অঙ্গীকার করলেন। যা এ রকম অবস্থায় কদাচিৎ ঘটে থাকে তিনি সত্যই সে শফৎ পালন করেছেন। আর তাঁর আমিরদের কাছে তাঁর অনুরোধ তাঁরা শুনলেন বটে কিন্তু সচরাচর যা ঘটে থাকে তাই হলো। বাবরের মৃত্যুতে তাঁরা বিভেদমূলক পরিস্থিতিই তৈরী করেন। খাজা খলিফা হুমায়ুনকে অত্যন্ত অপছন্দ

করতেন—যার কারণ কিছুই জানা যায় না মৃত্যুপথ যাত্রী সম্রাটের দরবার ষড়যন্ত্রের পীঠস্থান হয়ে দাঁড়ালো।

প্রধানমন্ত্রী হিসাবে খলিফার—যাঁর উপাধি ছিল নিজাম উদ্দিন আলি খলিফা তুর্কির আমিরদের ওপর প্রভূত প্রভাব ও অসীম কর্তৃত্ব ছিল। তাঁর ইচ্ছা ছিল না যে বাবরের কোনও পুত্রই তাঁর উত্তরাধিকারিত্ব লাভ করে। তিনি বাবরের আত্মীয় মেহদি খাজাকে বাবরের উত্তরাধিকারী করার সাব্যস্ত করেন। মেহেদি খাজা খুবই সাহসী কিন্তু উচ্ছৃঙ্খল ও গোঁয়ার যুবক। খলিফার সঙ্গে তাঁর অনেক দিনের জানা শোনা। যখন এই কথা প্রকাশ পেলো যে খলিফা তাঁর নিজের স্বার্থেই তাকে সিংহাসনে বসানোর সংকল্প করেছে তখন সেনা বাহিনীর প্রধানেরা তার উত্তরাধিকারিত্ব একেবারে পাকা মনে করে মেহেদি খাজাকে সম্মান দেখাতে বিলম্ব করলো না। মেহেদি খাজাও তার হাব ভাবে সেই যে রাজতক্তে বসতে পারে এমন আচারণই দেখাতে স্বরু করলো। যখন সব কিছুই ঠিক যে সেই হিন্দুস্থানের সম্রাট হবে এমন সময় খলিফা সহসা আদেশ দিল যে তাকে তার নিজের বাড়িতে প্রহরাধীনে থাকতে হবে।

এই রকম নানা ষড়যন্ত্রের মধ্যে—যা বোধহয় বাবরের অজ্ঞাত ছিল—তিনি আগ্রার সন্নিকটে চারবাগে মারা যান—৯৩৭ হিজরা সনের প্রথম জুমাদা মাসের ৬ই তারিখ (২৬শে ডিসেম্বর, ১৫৩০ খ্রীষ্টাব্দ) যখন তাঁর বয়স আটচল্লিশ।

বাবর তাঁর মৃত্যু কালে সাতটি সন্তান রেখে যান—চারটি পুত্র, তিনটি কন্যা। তাঁর জ্যেষ্ঠ পুত্র নাসির উদ্দিন মহম্মদ হুমায়ুন তাঁর স্থলে সমগ্র রাজ্যের সম্রাট পদে অভিষিক্ত হলেন। হুমায়ুন তাঁর রাজ্যাভিষেকের পর তাঁর দ্বিতীয় ভ্রাতা কামরাণকে তাঁর পূর্বের ভার প্রাপ্ত কাবুল ও কান্দাহারের সঙ্গে পাঞ্জাবের শাসন ভার দেন। হিন্দাল মির্জ্জাকে যিনি সবেমাত্র বাদাকসান থেকে এসে পৌঁছেছেন মেওয়াতের এবং আসকারিকে সম্বলের শাসন ভার দেন। পরবর্ত্তী রাজত্বকালে যে বিশৃঙ্খলার সৃষ্টি হয় তাতে প্রত্যেক সম্রাট পুত্রই বিশিষ্ট স্থান গ্রহণ করেছিলেন।

বাবরের তিন কন্যা গুল রং বেগম, গুলচেরে বেগম ও গুল বদন বেগম একই মায়ের সন্তান।

শেষ